বৈবস্বতেঽন্তরে হ্যস্মিন্ শিষ্যাং তে ছন্দজাঃ সুরাঃ
এষ সর্গস্তু মারীচে বিজ্ঞেয়ঃ সাম্প্রতস্তু যঃ।
তেজস্বী সাম্প্রতস্তেষামিন্দ্রো নাম্না মহাবলঃ ॥ ৪
অতীতানাগতা যে চ বর্ত্তন্তে যে চ সাম্প্রতম্।
সর্ব্বে মন্বন্তরেন্দ্রাস্তু বিজ্ঞেয়াস্তুল্যলক্ষণাঃ ॥ ৬
ভূতভব্যভবন্নাথঃ সহস্রাক্ষঃ পুরন্দরঃ।
মঘবন্তশ্চ তে সর্ব্বে শৃঙ্গিণো বজ্রপাণয়ঃ।
সর্ব্বৈঃ ক্রতুশতৈরিষ্টং পৃথক্ শতগুণীকৃতৈঃ ॥ ৭
ত্রৈলোক্যে যানি সত্ত্বানি গতিমন্তি ধ্রুবাণি চ।
অভিভূয়াবতিষ্ঠন্তে ধর্ম্মাদ্যৈঃ কারণৈঃ পুনঃ ॥ ৮
তেজসা তপসা বুদ্ধ্যা বলশ্রুতপরাক্রমৈঃ।
ভূতভব্যভবন্নাথা যথা তে প্রভবিষ্ণবঃ।
এতৎ সর্ব্বং প্রবক্ষ্যামি ব্রুবতো মে নিবোধত ॥৯
ভূতং ভব্যং ভবিষ্যং তৎ স্মৃতং লোকত্রয়ং দ্বিজাঃ
ভূর্লোকোঽয়ং স্মৃতো ভূমিরন্তরীক্ষং ভুবং স্মৃতম
ভব্যং স্মৃতং দিবং হ্যেতৎ তেষাং বক্ষ্যামি সাধনম্
ধ্যায়তা পুত্রকামেন ব্রহ্মণাগ্রে বিভাষিতম্।
পৃথিতি ব্যাহৃতং পূর্ব্বং ভূর্লোকোঽয়মভূত্তদা ॥১১
ভূসত্তায়াং স্মৃতো ধাতুস্তথাঽসৌ লোকদর্শনে।
ভূতত্বাদ্দর্শনত্বাচ্চ ভূর্লোকোঽয়মভূত্ততঃ ॥ ১২
অতোঽয়ং প্রথমো লোকো ভূতত্বাদ্ভূর্দ্বিজৈঃ স্মৃতঃ
ভূতেঽস্মিন্ ভবদিত্যুক্তং দ্বিতীয়ং ব্রহ্মণো পুনঃ।
ভবত্যুৎপদ্যমানেন কালশব্দোঽয়মুচ্যতে
ভবনাত্তু ভুবর্লোকো নিরুক্তৈর্নিরুচ্যতে।
অন্তরীক্ষং ভুবস্তস্মাৎ দ্বিতীয়ো লোক উচ্যতে।
উৎপন্নে তু ভুবর্লোকে তৃতীয়ং ব্রহ্মণা পুনঃ।
ভব্যেতি ব্যাহৃতির্যস্মাৎ ভব্যো লোকস্ততোঽভবৎ।
অনাগতে ভব্য ইতি শব্দ এষ বিভাব্যতে।
তস্মাদ্ভব্যো হ্যসৌ লোকো নামতস্তু দিবং স্মৃতঃ।
স্বরিত্যুক্তং তৃতীয়োঽন্যো ভাব্যো লোকস্ততোঽভবৎ
ভাব্য ইত্যেষ ধাতুর্ব্বৈ ভাব্যে কালে বিভাব্যতে।
পৃথিবীয়ং স্মৃতা ভূমিরন্তরীক্ষং ভুবং স্মৃতম্।
দিবং স্মৃতং তথা ভাব্যং ত্রৈলোক্যস্যৈব সংগ্রহঃ

---

গণ অঙ্গিরার পুত্র। এই বৈবস্বত মন্বন্তরে ইহারা ছন্দজ পুত্র নামে বিখ্যাত। সম্প্রতি শুভকর মারীচসৃষ্টি বিদ্যমান। এক্ষণে তাঁহাদের অতি তেজস্বী মহাবল নামে ইন্দ্র হইয়াছেন। অতীত, ভবিষ্যৎ ও বর্ত্তমান সমস্ত মন্বন্তরেই ইন্দ্র সকলের লক্ষণ সমান বলিয়া বিজ্ঞেয়। ভূত ভব্য ভবন্নাথ ইন্দ্রগণ সকলেই সহস্রাক্ষ পুরন্দর মঘবান্ শৃঙ্গী ও বজ্রপাণি; সকলেই এক শত যজ্ঞ অনুষ্ঠান করিয়াছেন। ত্রিলোকমণ্ডলে চল ও অচল যে কিছু জীবাদি বিদ্যমান, ইন্দ্রগণ ধর্ম্ম, তেজ, তপস্যা, বল, বেদাদিশাস্ত্র, পরাক্রম ও ধর্ম্মাদি দ্বারা সেই সকল জীবকেই অভিভূত করিয়া অবস্থিত থাকেন। ইহাদের যেরূপ প্রভাব, আমি সে সকল বলিতেছি, শ্রবণ করুন। হে দ্বিজগণ! এই ত্রিলোক ভূত, ভব্য ও ভবিষ্যৎ এই তিন ভাগে বিভক্ত। এই ভূমি ভূলোক ও অন্তরীক্ষ ভুবর্লোক। ভব্য দিব্যলোক। তাহাদের সাধন বলিতেছি, শ্রবণ করুন। পূর্ব্বে ব্রহ্মা পুত্রকামনায় ধ্যান করিতে করিতে প্রথমে "ভূঃ" এই কথা উচ্চারণ করেন, সেই হেতু তখন ইহা ভূলোক হয়। ১—১১। ভূধাতুর অর্থ সত্তা, লোকদর্শনে ভূতত্ত্ব ও দর্শনত্ব হেতু ইহ ভূলোক বলিয়া বিখ্যাত। এই লোক প্রথম, ইহা প্রথমে হয় বলিয়া দ্বিজগণ ইহার নাম কহিয়া থাকেন ভূলোক। 'এই ভূমে হউক' এই কথা ব্রহ্মা দ্বিতীয়বার বলেন 'ভবতি' ইহা উৎপত্তি সম্বন্ধে কালবাচক শব্দ। ভবন অর্থাৎ কালে উৎপন্ন হয় বলিয়া অভিধানজ্ঞ পণ্ডিতেরা ইহাকে ভুবর্লোক বলিয়া থাকেন। সেই জন্য অন্তরীক্ষ ভুবর্লোক ইহাই দ্বিতীয় লোক। ভুবর্লোক উৎপন্ন হইলে ব্রহ্মা তৃতীয়বার "ভব্য" এই বাক্য বলেন, সেইজন্য ভব্যলোকের উৎপত্তি হয়। ভব্য শব্দের অর্থ অনাগত বা ভবিষ্যৎ। সুতরাং ভব্য উক্ত লোক দিব নামে অভিহিত। অনন্তর ব্রহ্মা তৃতীয়বার "স্বর" এই শব্দ উচ্চারণ করেন, তাহাতে ভাব্য লোকের উৎপত্তি হয়। ভাব্য শব্দের ধাতুমূলক অর্থ হইল ভাবীকাল। ভূর শব্দে ভূমি, ভুবঃ শব্দে অন্তরীক্ষ, স্বর শব্দে

ত্রৈলোক্যযুক্তৈর্ব্যাহারৈস্ত্রিভ্রো ব্যাহৃতয়োঽভবন্
থ তোষ ধাতুর্বৈ ধাতুজ্ঞৈঃ পালনে স্মৃতঃ॥
তস্মাদ্ভূতস্য লোকস্য ভব্যস্য ভবতস্তদা।
লোকত্রয়স্য নাথাস্তে তস্মাদিন্দ্রা দ্বিজৈঃ স্মৃতাঃ॥
প্রধানভূতা দেবেন্দ্রা গুণভূতাস্তথৈব চ।
মন্বন্তরেষু যে দেবা যজ্ঞভাজো ভবন্তি হি॥ ২১
যক্ষগন্ধর্ব্বরক্ষাংসি পিশাচোরগদানবাঃ।
মহিমানঃ স্মৃতা হেতে দেবেন্দ্রাণান্তু সর্ব্বশঃ॥২২
দেবেন্দ্রা গুরবো নাথা রাজানো পিতরো হি তে।
রক্ষন্তীমাঃ প্রজাঃ সর্ব্বা ধর্ম্মেণেহ সুরোত্তমাঃ॥২৩
ইত্যেতল্লক্ষণং প্রোক্তং দেবেন্দ্রাণাং সমাসতঃ।
সপ্তর্ষীন্ সম্প্রবক্ষ্যামি সাম্প্রতং যে দিবি স্থিতাঃ॥
গাধিজঃ কৌশিকো ধীমান্ বিশ্বামিত্রো মহাতপাঃ
ভার্গবো জমদগ্নিশ্চ ঊরুপুত্রঃ প্রতাপবান্॥ ২৫
বৃহস্পতিসুতশ্চাপি ভারদ্বাজো মহাতপাঃ।
ঔতথ্যো গৌতমো বিদ্বান্ শরদ্বান্নাম ধার্ম্মিকঃ॥২৬
স্বায়ম্ভুবোঽত্রির্ভগবান্ বসুমান্ লোকবিশ্রুতঃ॥২৭
বৎসারঃ কাশ্যপশ্চৈব সপ্তৈতে সাধুসম্মতাঃ।
এতে সপ্তর্ষয়ঃ সিদ্ধা বর্ত্তন্তে সাম্প্রতেঽন্তরে॥ ২৮
ইক্ষ্বাকুশ্চৈব নাভাগো ধৃষ্টঃ শর্য্যাতিরেব চ।
নরিষ্যন্তশ্চ বিখ্যাতো নাভনেদিষ্ট এব চ॥ ২৯
করূষশ্চ পৃষধ্রশ্চ বসুমান্ নবমঃ স্মৃতঃ।
মনোর্বৈবস্বতস্যৈতে নব পুত্রাঃ প্রকীর্ত্তিতাঃ।
কীর্ত্তিতা বৈ ময়া হ্যেতে সপ্তমস্যৈতদন্তরম্॥ ৩০
ইত্যেষ বৈ ময়া পাদো দ্বিতীয়ঃ কথিতো দ্বিজাঃ।
বিস্তরেণানুপূর্ব্ব্যা চ ভূয়ঃ কিং বর্ণয়াম্যহম্॥ ৩১

ইতি শ্রীমহাপুরাণে বায়ুপ্রোক্তে ব্রহ্মাণ্ডে
অনুষঙ্গপাদে পূর্ব্বভাগে একসপ্ততি-
তমোঽধ্যায়ঃ॥ ৭১॥

---

ভাব্য বা দিবলোক বুঝায়। এইরূপ ত্রৈলোক্য-ময় ব্রহ্মার ব্যবহারে তিনটী "ব্যাহৃতি" সংগৃহীত হয়। নাথ ধাতুর অর্থ পালন, ইন্দ্র ভূত, ভব্য ও বর্ত্তমান লোকের পালন করেন বলিয়া দ্বিজ-গণ তাঁহাকে নাথ বলিয়া নির্দ্দেশ করেন। ১২—২০। দেবেন্দ্রগণ সকলের প্রধান ও গুণবান্। সমস্ত মন্বন্তরেই দেবগণ যজ্ঞভাগ পাইয়া থাকেন। যক্ষ, গন্ধর্ব্ব, রাক্ষস, পিশাচ, উরগ ও দানবেরা দেবেন্দ্র দিগের মহিমা-স্বরূপ। দেবেন্দ্রগণ, গুরু, নাথ, রাজা ও পিতা। সেই সুরশ্রেষ্ঠগণ ধর্ম্মানুসারে এই সকল প্রজা রক্ষা করিয়া থাকেন। এই আমি দেবেন্দ্র-গণের লক্ষণ বলিলাম, যাঁহারা স্বর্গে থাকেন, অধুনা সেই সপ্তর্ষিগণের বিবরণ বলি-তেছি। কুশিকবংশীয় গাধিরাজসুত মহাতপা ধীমান্ বিশ্বামিত্র, ঔর্ব্ববংশীয় ভার্গব, প্রতাপ-বান্ জমদগ্নি, মহাতপা ভারদ্বাজ বৃহস্পতিপুত্র ঔতথ্য, গোতমবংশীয় বিদ্বান্ পরমধার্ম্মিক শরদ্বান্, স্বয়ম্ভুব পুত্র ভগবান্ অত্রি, লোক-বিশ্রুত বসুমান্, কশ্যপবংশীয় বৎসার এই সপ্ত ঋষি বর্ত্তমান বৈবস্বত মন্বন্তরে বিদ্যমান রহিয়াছেন। ইক্ষ্বাকু, নাভাগ, ধৃষ্ট, শর্য্যাতি, নরিষ্যন্ত, নাভনেদিষ্ট, করূষ, পৃষধ্র ও বসুমান্ এই নয়জন বৈবস্বত মনুর পুত্র। হে বিপ্রগণ! অধুনা আর কি বর্ণন করিব বলুন। এই আমি সপ্তম মন্বন্তরের বিবরণ এবং দ্বিতীয়পাদ সবিস্তর বর্ণন করিলাম। ২১—৩১।

এক সপ্ততিতম সর্গ সমাপ্ত। ৭১

---

অনুষঙ্গপাদ পূর্ব্বভাগ সমাপ্ত।

ব্রহ্মাণ্ডপুরাণং সম্পূর্ণম্।